হলোই বা রেকর্ডের বাজনা—তবু শানাই ত'। মনটা তার ভীষণভাবে দুর্বল হয়ে যায় প্রতিমার জন্যে।

প্রতিমা বোধ হয় অন্তর্যামী। একদিন বাদল তাকে তাড়িয়েই দিয়েছে, তবু সে সব কথা সে মনে রাখে না। এসে উপস্থিত হয়। ভীরু এবং কুণ্ঠিত মিনতিতে চেয়ে থাকে। চোখের ভাষায় আশ্বাস চায়। আজও কি বাদল তাকে তাড়িয়ে দেবে?

কেমন করে বাদল তাকে প্রত্যাখান করে? বাদল আজ সাদরে সঙ্কোচের সঙ্গে তাকে ডেকে আনে ঘরে। বলে, বসো প্রতিমা। সেদিন বড় রূঢ় ব্যবহার করেছি। মনে রাখনি ত'?

প্রতিমা বলে, মনে রাখলে কি আজ আসতাম আবার?

তা জানি প্রতিমা। কি জান, আমি ঠিক জানতাম তুমি আসবে।

কি ক'রে? প্রতিমার গলা প্রায় শোনা যায় না।

বাদল বলে, বাঃ, মনে মনে তোমাকে কি রকম ডাকছিলাম। মনে হচ্ছিল, যে কোনদিন, যে কোন সময়ে তুমি এসে পড়তে পার। শঙ্করদের বিয়ের পর থেকে আর বেরোইনি বাড়ি থেকে। মনে হয়েছে, যদি তুমি এসে ফিরে যাও?

কিছুক্ষণ চুপ করে থাকে দুজনেই। তারপর প্রতিমা বলে—দাদার কাছে আমি সব শুনেছি। সেইজন্যেই কি আপনি পালিয়ে পালিয়ে বেড়াচ্ছেন অমনি করে? কেন? আমি সেই কথাই জানতে এসেছি আজ। আপনি কি মনে করেন,—কথাটা আর যেন শেষ করতে পারে না প্রতিমা।

বাদল বলে—কি মনে করি প্রতিমা?

—আপনি কি মনে করেন, দাদা যা বলেছে তাই যদি সত্যি হয়, তাহলে আমাকে এমনি করে দূরে সরিয়ে দিলেই আমার ভালো লাগবে?

—প্রতিমা!

—আপনি জানেন, সেদিন থেকে আমি কত কষ্ট পেয়েছি?

বাদল এখন তার নিরুপায় অবস্থা যেমন করে বোঝে, এমনটি আর কখনো বোঝেনি। সে বলে—সবই ত' জান প্রতিমা। হিমাদ্রি ত' বলেছে তোমাকে! বল, কেমন করে আমি দেখা করতাম তোমার সঙ্গে? কি বলতাম? সত্যিই, আমার কি তোমার সঙ্গে দেখা করা উচিত? নিজেকে এমন প্রশ্রয় দেওয়া উচিত? কি লাভ তাতে, বল?

প্রতিমা ঝরঝর করে কাঁদে। বলে—এ কখনোই শেষ কথা হতে পারে না। নিশ্চয় আরো ডাক্তার আছেন, তাঁরা আরো জানেন—

—না প্রতিমা, বাদল বিষণ্ণভাবে ঘাড় নাড়ে। বলে—সত্যিই এর কোন চিকিৎসা নেই। মৃত্যু অতি সুনিশ্চিতভাবে অবধারিত। আর, হিমাদ্রি ত' আর নিজের জ্ঞানবুদ্ধিতে এ কথা বলেনি। সে ত' অন্য ডাক্তারদের সঙ্গে কথা বলেছে। কিন্তু তুমি কেঁদ না প্রতিমা। তোমার চোখের জল আমার ভাল লাগে না। আর তুমিও যদি কাঁদ, কার সঙ্গে আমি কথা বলব বল?

প্রতিমা বাধ্য মেয়ের মতো চোখ মোছে। বলে—এখন কি হবে?

বাদল বলে—কি আর হবে! আমাকে অপেক্ষা করতে হবে।

মনের অস্থিরতা ঢাকতে বাদল পায়চারী করে ঘরে। তারপর সামনে এসে দাঁড়িয়ে বলে—ভাবতে পার প্রতিমা? এতদিন ধরে অপেক্ষা করব আমি? অপেক্ষা করা চলে, যদি তার পেছনে কোন প্রত্যাশা থাকে। কিন্তু এ কি দুঃস্বপ্ন বল ত'? এখন ভাবলে নিজের ওপর আমার ঘেন্না হয়। ঘেন্না হয় এই ভেবে যে, চিরদিন শরীর শরীর করে কি করেছি! জীবনটা উপভোগ করলাম না, মানুষের মতো বাঁচলাম না—অথচ আজ মনে হয়, সবগুলো বছর, সবগুলো দিন নষ্ট হয়ে গিয়েছে।

গভীর সমবেদনায় প্রতিমা বাদলের হাতখানা ধরে চুপ করে বসে থাকে। বলে—এখন কি করবেন?

বাদল বলে—তোমাকে একটা অনুরোধ করব। তোমাকে শুনতে হবে প্রতিমা। শোন, আমি খুব ভেবে বলছি—এখন আর সত্যিই আমার কথা ভাবা উচিত নয় তোমার। তুমি আমাকে ভুলে যাও।

প্রতিমা আবার কাঁদতে শুরু করে। ভুলে যাও বললেই কি সে ভুলতে পারে? এক একজন মেয়ে এক এক ধরনের। প্রতিমার মনে স্নেহ আর মমতাটা সহজে আসে। বাদল যতই তাকে বোঝায়, যতই বলে যে, এখন আর বাদলের কথা ভেবে সে কিছু করতে পারবে না—অভিশপ্ত একটা মানুষের কথা ভাববার কোন মানেই হয় না তার, ততই প্রতিমা মাথা নাড়ে। না, সে ভুলতে পারবে না। কেমন করে ভুলবে?

কথাগুলি থামিয়ে বাদল এবার আশ্চর্য হয়ে চেয়ে থাকে। একটা নতুন কথা মনে হচ্ছে তার! প্রতিমাকে সে যেন বুঝতে পারছে। বলে—ভোলা যায় না, তাই না প্রতিমা?

এবার প্রতিমা সম্মতি জানায়। হ্যাঁ, এই তার মনের কথা। ভোলা যায় না। বিস্মরণ কি অতই সহজ?

বাদল এবার হতাশ হয়ে বসে পড়ে। ভাবতে চেষ্টা করে—যুক্তি দিয়ে, বুদ্ধি দিয়ে। কেমন যেন মনে হয়, কোন কথা না বলে, শুধু চোখের জল ফেলে, আর তাকে যে ভুলতে পারবে না প্রতিমা, সেই কথাটা মাথা নেড়ে জানিয়ে, প্রতিমা তাকে বেঁধে ফেলছে। অসহায় করে ফেলছে। মনে হয়, এখন যদি এইখানে বসে থাকে তারা দুজন, আর প্রতিমার এই স্বল্প দুটো-একটা কথায়, জলভরা চোখের চাহনিতে যে সান্ত্বনা আছে, শান্তি আছে, তা যদি তাকে এমনি করে ঘিরে ধরতে থাকে, তাহলে বাদল কোনদিনও প্রতিমার কাছ থেকে সরতে পারবে না। এমন কি, প্রতিমার দিকে চেয়ে, প্রতিমার কোলে মাথা রেখে—শেষ নিশ্বাস ফেলবার একটা ইচ্ছেও তার হতে পারে। কি হয়, যদি প্রতিমাকে সে বিয়ে করে ফেলে? সামান্য কয়টা দিন

না হয় একসঙ্গে আনন্দ করে পরিপূর্ণভাবে বাঁচা গেল। তারপরে না হয় যা আছে সব প্রতিমাকে দিয়ে সে মরে যাবে। গানে ও কাহিনীতে যেমন শোনা যায়, পড়া যায়, তেমনি বাদলের স্মৃতিটুকু নিয়ে প্রতিমা বেঁচে থাকবে। এমন কি আর হয় না? জীবনে যে সব ঘটনা ঘটে তাই কি মানুষ গানে আর কবিতায় লিখবে চিরদিন? জীবনটা কি মানুষের সব আশা-আকাঙ্ক্ষাকে চিরকালের জন্যে ডানা কেটে, শিকল বেঁধে বিধিনিষেধের পিঞ্জরে রেখে দেবে? সেইজন্যেই কি মানুষ মুক্তি চাইবে, সকল অন্তরের ইচ্ছাকে লিখে রেখে যাবে কবিতার অক্ষরে—সুর দিয়ে যাবে গানের সুরে?

এইরকম রোমান্টিক-ভাবে সে ভাবছে দেখে বাদল ভয় পেয়ে যায়। ছিঃ, এমন স্বার্থপর হয়ে গিয়েছে সে! কেন সে নিজের কথাই ভাবছে? এমন স্বার্থ চিনে চিনে বেঁচেছে চিরদিন যে, এখন মৃত্যু আসন্ন জেনেও সে নিজেকে ছাড়িয়ে, নিজের চিন্তা অতিক্রম করে এতটুকু উদার হতে পারছে না! এই কি মানুষের মতো কাজ?

প্রতিমা যে তাকে ভালবাসে, সে কথাই বা সে স্বতঃসিদ্ধভাবে ধরে নিচ্ছে কেন? এমনও ত' হতে পারে যে, প্রতিমা স্বভাবে স্নেহময়ী। তাকে সে স্নেহের চোখে, মমতার চোখেই দেখেছে।

এই যে এখন বসে আছে, সুকুমার, শান্ত, নম্র, উনিশ-কুড়ি বছরের একটি ভালো মেয়ে—তাকে দেখে বাদলেরই মমতা হচ্ছে। মনে হচ্ছে, একে মিছিমিছি সে নিজের কথা, নিজের দুঃখ জানিয়ে দুঃখ দিচ্ছে, ভারাক্রান্ত করছে।

তার সে আবেদনে প্রতিমা যে সাড়া দিচ্ছে, সে তার স্বভাবের মাধুর্য এবং করুণার জন্য। সে সুযোগ কি বাদলের এমন স্বার্থপরের মতো নেওয়া উচিত?

সে প্রতিমাকে বলে—চল প্রতিমা, ওঠ তোমাকে পৌঁছে দিয়ে আসি। রাত হয়ে গেল যে! হিমাদ্রি চিন্তা করবে, তোমাকে খুঁজবে। তুমি ত' এমন করে বেরোও না কোনদিন।

—কিন্তু কি করবেন, বললেন না ত'?

বাদল হাসে। একথা বলে না, যে সঙ্কল্প সে নিয়েও নিতে পারছিল না, মনটা স্থির করেও আবার ভেঙে যাচ্ছিল যে স্থৈর্য—প্রতিমার কারণে, তার শুভ কামনায়—বাদল তাই-ই করবে। চলে যাবে বাড়ি ছেড়ে। কাঁচের দরজা বন্ধ করে, দোতলায় বসে, না চাইতে সব কিছু হাতের মুঠোয় পেয়ে—অনেকদিন সে বিশেষ হয়ে, বিশিষ্ট হয়ে বেঁচেছে। সে যতদিন জীবনকে পরিহার করে নিজের একটা রঙীন কাঁচে ঢাকা জগৎ তৈরী করে বসে ছিল ( একেই বোধহয় গজদন্ত মিনারে বাস করা বলে )—ততদিন তার আশপাশ দিয়ে জীবনের কত রঙ, কত রূপ, কত জীবন্ত প্রাণপ্রবাহ কলোচ্ছ্বাসে বয়ে গিয়েছে, আজও যাচ্ছে। সে কলোচ্ছ্বাসে, সে উর্মিতরঙ্গে কত সুরই না বেজেছে। পুরীর সমুদ্রের সে ঢেউগুলির মতো তার মধ্যেও কত রকম আহ্বান। কখনো উত্তাল—কল্লোলের সুর, কখনো শান্ত—স্নিগ্ধ সান্ত্বনার সুর। আজ বাদল তার মধ্যে মিশতে চায়, দশজনের একজন হতে চায়। যে কয়দিন আছে, সে কয়দিন সে নিজেকে ভুলে তার মধ্যে সাধারণ হয়ে বাঁচতে চায়।

একথা সে প্রতিমাকে বলে না। হয়তো প্রতিমার আঘাত লাগবে। সে আঘাত দুদিনেই প্রতিমা ভুলে যাবে। কোনদিন হয়তো প্রতিমা আর কারুকে নিয়ে সুখী হবে। সুখ ও শান্তির সেই সব পূর্ণ মুহূর্তে, বাদলের কথা তার মনে একটা বেদনার স্মৃতি হয়ে জেগে থাকবে মাত্র। সে বেদনায় কাঁটা থাকবে না। থাকবে একটা করুণ মেদুরতা, সুরের অবশেষের মতো।

সে বলে—কি আবার করবো? যেমন আছি তেমনই থাকব।

আমাদের বাড়িতে যাবেন না?

রোজ কি আর যেতে পারব?

আমি না হয় আসব।

বেশ ত', যখন ইচ্ছা তোমার। এ কথায় বলবার কি আছে

প্রতিমা ? যখন তোমার ইচ্ছা হবে, তখনই এসো। চলো।

গাড়িটা প্রতিমার বাড়ির কাছে পৌঁছতে বাদল বলে—আজকে আর যাব না প্রতিমা, জানলে ? একটু রাত হয়ে গিয়েছে। তুমি যেতে পারবে ত' ?

প্রতিমা নামবার আগে চেয়ে থাকে বাদলের দিকে। বাদলের মনে হয় এখনকার এই মুহূর্তটাকে সে ধরে রাখে। ইচ্ছা করে প্রতিমাকে বলে—প্রতিমা, তোমাকে যা বলেছি সব মিথ্যা কথা। আমার সঙ্গে তোমার আর দেখা হবে না। এই শেষ। এই যে তুমি চলে যাবে—দরজাটা বন্ধ করে দেবে সিঁড়ি দিয়ে উঠে—তখন তোমাকে ঐ দরজার পেছনে হারিয়ে যেতে দেখব—সেই শেষ। তারপরে তোমাকে আমি আর দেখব না। তবে তোমাকে ভুলব না। তোমাকে আজ আমি হারিয়ে ফেলছি ঠিকই, আবার তোমাকে যেন নিয়েও যাচ্ছি সাথে সাথে—এ কথা আমি তোমাকে বোঝাতে পারব না, বলতে পারব না।

বাদল আবার হাসে। খুব মনখোলা, মিষ্টি সস্নেহ হাসি। বলে—কি হলো ? রাত যে ন'টা বাজে ! এখন যদি তুমি চটপট নেমে পড়, তাহলে হয়তো আমি একটা সিনেমাও দেখতে পারি।

—একলা ?

—না। একলা কেন ? বন্ধুরা সবাই রয়েছে যে ! ওরা অপেক্ষা করবে চৌরঙ্গীতে।

—ও !

বিব্রত হয়েই নেমে পড়ে প্রতিমা। নেমে দাঁড়িয়ে বলে—দাদাও বলছিল, আপনার কাছে যাবে, আপনার সঙ্গে মেলামেশা করা দরকার। একলা একলা থাকবার কোন মানে হয় না।

—হিমাদ্রি ? হিমাদ্রি ত' যখন খুশি আসতে পারে। এলেই পারে। আমি ওকে বিব্রত করি না, জানি ডাক্তার মানুষ। সময় ওর কম।

এবার চলে যায় প্রতিমা। বাদল দেখে রাস্তাটা পেরিয়ে সে সিঁড়ি দিয়ে উঠলো, দরজাটা ঠেললো—ঘরে ঢুকে দরজার মুখে দাঁড়ালো। ঘরের আলো পিছনে আর রাস্তার আলো মুখে পড়ে অনেকটা যেন ছবির মত দেখতে হলো। যেন ফ্রেমে আঁটা একখানা ছবি। বাদলের দিকে তাকাল প্রতিমা, একটু হাসল বুঝি। তারপর দরজাটা বন্ধ করে দিল।

এখন বাদল চলে যেতে পারে। তবু বাদল চেয়ে রইলো। ওপরের ঘরে এবার বাতি জ্বলল। কিন্তু পর্দা নড়ল না জানলা থেকে, এল না প্রতিমা। শুধু ঐ বাতিটা দেখে জানা গেল, এখন ঐ ঘরে প্রতিমা আছে।

আর দাঁড়িয়ে থাকবার কোন মানেই হয় না। চলে এল বাদল।

চলে যাব মনে করলেই চলে যাওয়া যায় না। একবার বাদল ভাবল, সব বিলি-ব্যবস্থা করে রেখে যাব। আবার ভাবল, আমিই যখন থাকব না, তখন আর বাড়ি এবং অন্য সব কিছুর কি হবে না হবে ভেবে কি হবে।

রমেনবাবুকে একটা রেজেস্ট্রি চিঠি লিখল। সে কিছুদিনের জন্য বাইরে চললো। মানুষের জীবনের কথা বলা যায় না। তার সব কিছুর ভার সে রমেনবাবুকে দিয়ে যাচ্ছে। যদি এবং যখন তার মৃত্যু সংবাদ পাবেন রমেনবাবু—তখন যেন তার যা কিছু আছে, সবই চ্যারিটিতে দিয়ে দেন। তবে কোন ধর্মীয় প্রতিষ্ঠানে নয়। রমেনবাবুর বিচার-বুদ্ধির ওপর তার আস্থা আছে। তিনি যা ভাল বুঝবেন, তাই যেন করেন। নগদ টাকা আর বিশেষ নেই। যা আছে, টাকার সে অঙ্কটা সে জানাচ্ছে, এটা প্রতিমার নামে, তার উপহার হিসাবে দিলে সে খুশী হবে। এটা তার ব্যক্তিগত ইচ্ছা।

বাড়ির ঘরে ঘরে তালা পড়লো। বাদল বাইরে যাচ্ছে, এইটুকুই জানলো সবাই। কোথায় যাচ্ছে এবং কতদিনের জন্য যাচ্ছে, এ প্রশ্নের কোন জবাব মিলল না।

পকেটে কিছু টাকা ছিলো। আর মদ খেলে, অন্ততঃ অপরিমিত পরিমাণে খেলে, লিভার পচে যে মৃত্যু এগিয়ে আসে পচা লিভার আর নিস্তেজ পাকস্থলী ধরে—সে কথা হিমাদ্রির কাছে বাদল অনেকবার শুনেছে। মাঝে একবার পোস্টগ্র্যাজুয়েটের সময়ে সুপ্রিয় হুজুগ তুলেছিল, মদ খেতে হবে। বাদল টিফিনের সময়ে ডাব খেত। তাই দেখতে দেখতে একদিন সুপ্রিয় চেঁচিয়ে উঠলো—বাংলাদেশে শান্তি চাই না। এই 'শান্তি চাই, শান্তি চাই' বলে শঙ্কর যদি ফের চ্যাঁচাবে ত' দেখবে মজা!

সে যে বাংলাদেশের জন্য শান্তি চাইছে না, সে যে গোটা পৃথিবীর জন্যেই শান্তি চাইছে, সে কথা শঙ্কর বলতে চাইলেও সুপ্রিয় বলতে দেয়নি। টেবিলে ঘুসি মেরে বলেছিল—ডাবের জল, ঘোলের সরবৎ আর মাথায় তেল মেখে মেখে বাংলাদেশের ছেলেগুলো গোল্লায় গেল। তাদের রুক্ষ মাথায় বৈশাখের রোদে পিচের রাস্তায় ছুট করানো দরকার। আর তা যদি না পার তো মদ খাও। মদ খেয়ে জ্বলে যাও।

তখন ক'দিন বাদলের পয়সাতেই হুইস্কী খেয়েছিল তারা। হিমাদ্রি খেত এবং উপদেশ দিত। একদিন কাঁচা মাংসের টুকরো এনে হুইস্কীতে ডুবিয়ে রেখে, আধঘণ্টা বাদে তুলে ধরে বলেছিল—তোমাদের পাকস্থলীরও এই দশা হবে, বুঝলে সুপ্রিয়? মেডিক্যাল কলেজে আমরা নিত্যি এই সব রুগী দেখছি। প্রথমে লিভার পচবে, তারপর মরবে!

—তুমিও ত' খাচ্ছ। বাদল বলেছিল।

হিমাদ্রি বলেছিল—আমি রোজ কতটা মাখন খেয়ে আসি জান? মাখন খেলে আর কোন ক্ষতি হয় না।

সুপ্রিয় হিমাদ্রিকে মৎলববাজ শয়তান বলে গালাগালি দিয়েছিল। বলেছিল—নিজেকে ত' বেশ বাঁচিয়ে চলছো। আমাদের সে কথাটা জানালে কি ক্ষতিটা হতো ?

এখন বাদলের সেই কথা মনে পড়লো। সেই ধারণা থেকেই সে চীনেপাড়ায় এই চীনে বার-এ ঢুকলো।

পকেটে যখন কিছু টাকা আছে, তখন বাদল আর ভাবল না। একটু নেশা হতেই তার মনে হলো তার ক্ষিদে পাচ্ছে। ক্ষিদে পেলে যে খেতে ভালো লাগে, সে কথাও সে এতদিন জানেনি। সে খেতে না চাইতে এতরকম খাবার তার নেকনজরের অপেক্ষা করেছে যে, ক্ষিধে পেলে খেতে কেমন লাগে, তাই সে জানে না !

অনেক খাবার পর, যখন নেশাটা বেশ গাঢ় হয়েছে—তখন বাদলের খেয়াল হলো পকেটে অত টাকা নেই। ওয়েটার ভাবলো বাদল ঠাট্টা করছে। এই ক'দিন আগেই ত' সে এসে কয়েকশো টাকা খরচ করে বন্ধুবান্ধবদের খাইয়ে গিয়েছে। সে হাতে হাত ঘসে হাসতে লাগল।

বাদল তাকে বিশ্বাস করাতে না পেরে ম্যানেজারের সামনে দুই পকেট উলটে ফেলে যা টাকা ছিলো ছড়িয়ে দিয়ে টেবিলের ওপর দুই হাত ছড়িয়ে শুয়ে পড়লো।

ম্যানেজারের রসিকতার বোধ আছে। তিনি ভেবে দেখলেন, যে খদ্দের এতদিনে এত টাকা দিয়েছে বারকে—আজ যদি সে কোন খামখেয়ালী বশতঃ টাকা না দেয়—তবে এটাকে হেসে খেলেই নেওয়া উচিত।

মাঝরাতে বাদলকে ঠেলে তুলে দিল তারা। বললো—বাড়ি যাও।

—নো হোম। বলে বাদল আবার ঘুমোবার চেষ্টা করছিল।

ম্যানেজার জিজ্ঞাসা করল—গাড়ি কোথায় ?

—নো কার। বলে বাদল দাঁড়িয়ে আত্মকরুণায় চোখের জল ফেলে ম্যানেজারকে জড়িয়ে ধরে বললো—না হোম, নো কার, নো মানি।

তারপর ম্যানেজারের গালে একটা চুমো খেয়ে সে কাঁচের দরজা ঠেলে বেরুলো। কথা কইতে গিয়ে মনে হলো কথাটায় একটা সুর আছে। সেটা গান করে বলতে চেষ্টা করলো—নো হোম—নো কার—নো মানি!

তারপর পথের ধারে দেখলো ঘোড়ার জলখাবার চৌবাচ্চা একটা। সেটা শুকনো। মনে হলো, রাত কাটাবার পক্ষে একটা প্রকৃষ্ট জায়গা। সেখানেই শুয়ে পড়লো বাদল। দুটো হাত ওপরের দিকে তুলে—দুটো পা চৌবাচ্চার পাড়ে রেখে।

ভোর রাতে রাস্তায় জল দিচ্ছিলো পাইপে করে। ঘোলা জলে বাদলকে ভিজিয়ে দিয়ে গেল। উঠে পড়ে নিজেকে এবং পরিবেশটাকে ভালো করে দেখে তবে বাদলের মনে পড়লো সব।

ঘুরতে ঘুরতে শেষ অবধি শেয়ালদ' স্টেশান। ঘুমটা শরীর থেকে যায়নি এবং গায়ে পায়ে আলস্য জড়িয়ে ছিল—বাদল শান্টিং-এর একটা গাড়িতে ঢুকে ঘুমিয়ে পড়লো বেঞ্চে।

ঘুম ভাঙলো যখন তখন গাড়িটা চলছে। ভয় হলো, চেকার যদি টিকিট চেয়ে বসে। কিছুক্ষণ বাদেই ট্রেনটা পৌছলো নৈহাটী জংশন-এ। নেমে পড়লো বাদল। যাত্রীদের দলে গা ভিড়িয়ে সে যখন গেট পেরিয়ে চলে যেতে পারলো, বাদলের মনে হলো, না, ভাগ্য তার ওপর নেহাৎ বিরূপ নয়।

কিন্তু খিদে পাচ্ছে। এখন বেলা বারোটা হবে। বাড়িতে থাকলে খেতে হবে মনে করলেই বিরক্ত লাগতো তার। পথের ধারে খাবারের দোকান। তাতে যে সব খাবার আছে, বালুসাহী, গজা এবং চিরপরিচিত দরবেশ—তাদের কোনদিনও বাদল এমন নিরীক্ষণ করে দেখেনি। এখন খানিকক্ষণ লোভী চোখে তাকিয়ে চলতে চলতে বড় দুঃখে তার মনে হলো, শরীরটা যখন তার রেডিও-এ্যাকটিভ হয়ে গিয়েছে, তখন খিধের অনুভূতিটা আগে মরে যাওয়া উচিত ছিল। তাহলে অনেক সুবিধা হতো। চলতে চলতে পথের পাশে ব্লু এণ্ড

হোয়াইট সিগারেটের একটা ভ্যান, একটা তাঁবু এবং টেবিল-চেয়ার পেতে একটা লোক বিরস মুখে বসে আছে, আর সকলকে ডেকে ডেকে কোকাকোলা খাইয়ে ব্লু এণ্ড হোয়াইটের ছোট ছোট ব্যাজ দিচ্ছে দেখে সে দাঁড়িয়ে গেল। কোকাকোলা ত' কোকাকোলাই ভাল। তাই খেয়ে নিল দু' বোতল। তারপর খালি চেয়ারটা টেনে নিয়ে বসে লোকটার সঙ্গে গল্প শুরু করলো।

কথায় বার্তায় জানা গেল, পায়ে রণ-পা লাগিয়ে ব্লু এ্যাণ্ড হোয়াইটের একজিবিশানিস্ট পুতুল সেজে চলতে হবে, এইরকম কয়টা লোক খুঁজছেন এঁরা। ভ্যানটা চলবে পিছনে। রেকর্ডে বাজনা বাজবে। আর জ্যান্ত পুতুলদের নাচতে হবে। দিন তিন টাকা এবং চাকরী যদিও অস্থায়ী তবু এখন দু মাস চলবে।

শাদা লিবার্টি সার্ট, ব্রাউন কর্ডের ট্রাউজার আর বম্বের কোলাপুরী চটি পরা এরকম সন্ত্রান্ত চেহারার একজন লোক যে এত আগ্রহ করে এসব কেন জানতে চাচ্ছে—তাই বোধহয় ভাবছিল লোকটি। বিকেল নাগাদ আবার যখন ক্ষিদেটা পেটে চিনচিন করে উঠলো তখন বাদল বলে ফেললো—লোক কি পাচ্ছেন না ?

—লোক পাচ্ছি। নেওয়া সম্ভব হচ্ছে না। রণ-পা পরে সবাই চলতে পারে না। পড়ে যায়। পুতুলের মাথা ভেঙে যায়।

—আমাকে নিন না ?

—ঠাট্টা করছেন ?

বাদল হেসে চোখ টিপে বললো—বিশেষ একটা কারণে, বুঝলেন না, আমাকে আত্মগোপন করে থাকতে হচ্ছে। সে অনেক ব্যাপার। আপাততঃ আমার একটা কাজ দরকার।

তার হাতের অটোমেটিক ওমেগা সী-মাস্টার ঘড়িটার দিকে চাইলো লোকটি। বাদল বললো—আমাকে দিয়ে দেখুন। আর শুনুন, আমাকে কিছু খাওয়ান ত'। আজ খেতে ভুলে গিয়েছি।

প্রথমটায় অসুবিধে হয়েছিলো। তারপরে রণ-পা পুরে চলতে বেশ অভ্যাস হয়ে গেল। এ কাজের নিয়ম হচ্ছে অবশ্য, যখন যেখানে যাবে সেখান থেকেই দু'চারদিনের জন্যে লোক নিয়ে নিতে হবে। কিন্তু বাদলকে বড্ড পছন্দ হয়ে গেল ডেমন্‌স্ট্রেটার ভদ্রলোকের। দিন তিন টাকা করে মেলে। বাদল নিজে খায়, তাঁকেও খাওয়ায়। টাকা জমিয়ে আর একটা জামা আর প্যাণ্ট করিয়ে নিয়েছে বাদল। স্থাবর যা কিছু তার কাঁধে ঝোলানো একটা থলির মধ্যে থাকে। সময়ে অসময়ে তাঁকে টাকা ধার দেয়। কোনদিন বলে—টাকা ক'টা আপনিই রাখুন। আমাকে শুধু খেতে দিলেই হবে।

অতএব ভদ্রলোক বাদলকে ছাড়লেন না। নৈহাটী, কাঁচড়াপাড়া, আরো আরো সব জায়গায় তাঁরা ঘুরে ঘুরে বেড়ালেন। খাওয়া আর ঘুম ছাড়া অন্য কাজ নেই বাদলের। সারা দিনরাত মনটা খাই-খাই করে। লোভী চোখে চেয়ে থাকে তাঁবুর রান্নাঘরের দিকে। এখন ভাত রান্না হবে, তারপর ডাল রান্না হবে। এই সব ভাবতেও ভাল লাগে।

ডেমন্‌স্ট্রেটার দাশুবাবু তাকে জীবন সম্পর্কেও অনেক অভিজ্ঞতা শেখাচ্ছেন। ফ্যাকাশে রঙ, ছাঁটা গোঁফ, জলভরা বড় বড় চোখ—মাঝে মাঝে পঁচিশ নম্বরের চাবি-ছাপের বোতল কিনে আনেন, বাদল স্টেশান থেকে কসা মাংস কিনে আনে। মাছুরের ওপর বসে দু'এক ভাঁড় খেয়েই দাশুবাবু সেন্টিমেণ্টাল হয়ে যান। বারবার বলেন—এটা বুঝতে বাকি নেই স্যার যে, আপনি নিশ্চয় একটা সম্পত্তি পাবেন-টাবেন। সেদিন যেন ভুলে যাবেন না আমাকে।

কোনদিন তাকে সযত্নে তাসের জুয়া খেলতে শেখান। বলেন—তিন-চারটে ট্রিক শিখিয়ে রাখি—জীবনে পয়সার কষ্ট পাবেন না। লোভ করতে যাবেন না যেন। তাহলেই পুলিশের হাঙ্গামায় পড়বেন। ছোটখাটো আড্ডায় বসবেন, অল্প বাজিতে খেলবেন, দেখবেন দুটো ডাল-ভাত আর হপ্তায় একটা বোতলের খরচা হেসে-খেলে পকেটে আসছে।

দেখেছি, জানলেন ? সে সব অনেক কথা। তবে আপনাকে দেখে আমার বুঝতে বাকি নেই। নিশ্চয় আপনি একটা সাংঘাতিক লোক।

বাদল তাঁর ভুল ভাঙতে চায় না। বলে—সে সব কথা থাক। আপনি আমাকে তাসের কায়দাটা ভাল করে শেখান।

দাশুবাবু বলেন—ভাবছেন কেন! আমি আপনাকে ঠিক ব্যবস্থা করে দিয়ে যাব। অসুবিধে আপনার হবে না।

এমনিভাবে ঘুরে ফিরে মুর্শিদাবাদের লাইনে বহরমপুরে পৌঁছিয়ে বাদলের চাকরী খতম হয়ে যায়। বহরমপুরে সরকারী প্রদর্শনী বসেছে। মাসখানেক ধরে চলবে। যাবার আগে দাশুবাবু বন্ধুর কাজ করে যান। কেমন করে যেন প্রদর্শনীর একজন কর্মকর্তার সঙ্গে তাঁর প্রগাঢ় বন্ধুত্ব বেরিয়ে পড়ে। তাঁর কথায় বাদল চটপট কাজ পেয়ে যায়। প্রদর্শনীতে সরকারের পঞ্চবার্ষিকী পরিকল্পনার যে বিভাগ, সেখানে দাঁড়িয়ে দামোদর বাঁধ ও দুর্গাপুরের ইস্পাত কারখানার মডেল দেখিয়ে দর্শকদের কাছে বিবরণী বলতে হবে। দুই বন্ধুর মিলনের পর খানিকটা নেশা হয় বলেই হোক, বাদলকে ছেড়ে যেতে হবে বলে সেন্টিমেণ্টাল হয়েই হোক, কোন অজ্ঞাত কারণে যাবার প্রাক্কালে দাশুবাবু হিন্দী এবং ইংরেজী বলতে থাকেন। তিনি বাদলকে বলেন—বোতল পর কম্বল বাবুকা কাফি শৌখ হ্যায়। টাইম সে টাইম এক দো বোতল দে দিজিয়ে। বাস্ আপ্‌কা পুরা খেয়াল ঔর মদত উন্‌হী করেঙ্গে।

ঘন রোমাবৃত 'চেহারা স্বনামধন্য কম্বলবাবুকে বলেন—I leave the custody of a very great man to you!

বাদলও ভাবপ্রবণ হয়ে গিয়ে দাশুবাবুর হাত ধরে ছলছল চোখে চেয়ে থাকে। আপাতত সে দাড়ি রাখছে। চেহারাটা তার দার্শনিক দার্শনিক দেখায়।

সরকারী স্টলে দাঁড়িয়ে বাদল সকলকে তারস্বরে দুর্গাপুর এবং দামোদর বাঁধের বিবরণ দিয়ে চলে। রাত হলে হোটেলে খেতে যায়। এবং তারপর দুর্গাপুর আর দামোদর বাঁধের মাঝখানে বেঞ্চি পেতে শুয়ে থাকে। আজকাল সে বিড়ি খাচ্ছে। হোটেলের ভাত খেয়ে বিড়ি খেতে খেতে ছারপোকাদের জাগবার সময়ে ঘুমিয়ে পড়তে যে এত সুখ—তা সে আগে জানেনি।

মাঝে মাঝে কম্বলবাবুকে বলে—আপনি স্যার, দেখছি এখানকার একজন কেউকেটা লোক! দয়া করে এই একজিবিশান ফুরোলে আর কোথাও ঢুকিয়ে দেবেন।

কম্বলবাবু আশ্বাস দেন। বলেন—আপনার কাজের ভাবনা? দুবেলায় এক সের চালের ভাত খান, এখানকার মশায় আপনার ঘুম ভাঙাতে পারে না, ম্যালেরিয়াও ধরলো না। আপনাকে আর কিছু না হোক, ঢুকিয়ে দেব কালেক্টরীতে। ফুটবল আসে?

দুঃখিত হয়ে বাদলকে ঘাড় নাড়তে হয়। কম্বলবাবু বলেন—এই রকম বাঘের মতো চেহারা, ইয়া পায়ের গুলী, ফুটবল খেলেন না?

বাদল ম্রিয়মান হয়ে চেয়ে থাকে। তারপর বলে—ফুটবল খেললে কি হতো?

—ঢুকিয়ে দিতাম। অফিস কি একটা নাকি? সীজন আসছে। তিন-চারমাসের জন্যে চাকরী হতো। অফিসে সারাদিনে একটিবার সই করে চলে আসতেন। মাস গেলে দিব্যি আশী-পঁচাশী টাকা মাইনে পেতেন—যখন যেখানে ম্যাচ খেলতে যেতেন, তখন সেখানে মাংস লুচি খাওয়াত। ভোফা থাকতেন।

লুচি। ভাবতেই বাদল কেমন যেন হয়ে যায়। ইদানীং প্রচুর খাওয়া, এবং আরো খাওয়া ছাড়া অন্য কিছু মনে হয় না তার। অন্য

কোন ভাল চিন্তা মনে আসে না। রেডিও-এ্যাকটিভ হলে হয়তো এমনই হয়। মাথাটায় সব রকম চিন্তা ঠাঁই পায় না। বাদলের মনে হয়, লুচি-মাংস্ সে কতদিন খায়নি! বাদল বলে—ফুটবল শিখে নিলে হয় না? দেখুন, রণ-পা'এ আমি কি কোনদিন চলেছি? দাশুবাবু কত যত্নে শেখালেন আমাকে। শিখে নিলাম ত'! ফুটবল কি শিখে নিতে পারব না?

কম্বলবাবু হতাশ হয়ে মাথা নাড়েন। বলেন—জন্মকালে খেলেননি, তাই। ও কি চটপট হয়? তা ছাড়া, বলতে নেই, পায়ে গায়ে যে রকম জোর আপনার—বল মারলে বল কোথায় চলে যাবে ঠিক কি? তার চেয়ে বরঞ্চ আপনাকে···দেখা যাক, এসে যখন পড়েছেন—তখন নিরাশ করব না। দাশুবাবু দিলে আপনাকে। দাশুবাবুর কথা কি আমি ফেলতে পারি?

—দাশুবাবুর সঙ্গে আপনার বন্ধুত্ব হলো কি করে?

—সে কথা বলবেন না। জানেন, দাশুবাবু একটা যে-সে লোক ছিল না। এই সর্বনেশে যুদ্ধ লাগলো যেবার, সে-বারই ওর সর্বনাশ হয়ে গেল।

কাছে এসে কম্বলবাবু ফিস্ ফিস্ করে বলেন—জানেন, বম্বে গভর্ণমেণ্ট এখনো ওর ওপর খাপ্পা?

বাদল জানে না। কম্বলবাবু আরো কাছে সরে এসে বলেন—বম্বেতে বাঁদর আমদানী করলে কে? ঐ দাশুবাবু।

বাদল চমৎকৃত হয়ে চেয়ে থাকে। কম্বলবাবু সচরাচর এত কথা বলেন না। সাইকেল চালিয়ে একজিবিশানে আসেন। গায়ের জামা খুলে রেখে গেঞ্জি পরে খবরদারী করেন। পারতপক্ষে কথাবার্তা কন না। আজ তিনি বেশ মেজাজে আছেন বলে মনে হয়। বলেন—দাশুবাবু ছিলো বাঁদরের কণ্ট্রাক্টর। তখন যুদ্ধ লাগেনি। জার্মানী আর আমেরিকা ওষুধের জন্যে বাঁদর আমদানী করতো আমাদের দেশ থেকে। টেণ্ডার পড়তো। তিন মাসের মধ্যে চল্লিশ হাজার বাঁদর

চাই—অমনি খবর পড়তো দাশুবাবুর। নিউ মার্কেটের পেছনে চিড়িয়াপট্টিটা দেখেছেন? ওখানে দেখবেন এখনো রুস্তম সায়েব বসে আছে। টকটকে লাল রঙ, দাড়িতে মেহ্‌দী—তার কাছে নাম করে দেখবেন—দাশুবাবুর কদর কত?

—দাশুবাবু কি নিজে বাঁদর ধরতেন?

—দূর মশায়, আপনি এসব ট্রেডের কিচ্ছু জানেন না। দাশুবাবু বাঁদর ধরবে কেন? টেণ্ডার পেলে পরে দাশুবাবু আমাকে নিয়ে বেরিলী যেত। রাজ্যের বাঁদরওয়ালাকে টাকা দিতো। তারপর খাঁচা বোঝাই করে নিয়ে আসতো। আমারও কম উপকার করেনি। মিছে বলব না। বাঁদর পিছু এক পয়সা করে দিতো। সীজনে আমি দু'পাঁচশো টাকা কামাতাম। দাশুবাবুর তখন কি মেজাজ! নিজের ফিটন গাড়ী, কানে আতর, নিত্য থিয়েটার দেখছে আর মাঠে যাচ্ছে। রাজ্যের বুকি আর জকি দাশু মিত্তিরের গ্রেট ফ্রেণ্ড! সে একদিন গিয়েছে! —যাই হোক, দাশুবাবু যুদ্ধের ঠিক আগে জার্মানী থেকে পঁচিশ হাজার বাঁদরের অর্ডার পেলো। রুস্তম সায়েব ত' দাশুবাবুকে ডাকলে, বললে মিত্তির, বিগ অর্ডার, বিগ মানি। সব কিছুর দাম চড়ছে—বাঁদরও মাগ্‌গী হয়ে গিয়েছে। এবার বাঁদর পিছু তোমার দু' টাকা থাকবে। বুঝে দেখুন! পঞ্চাশ হাজার টাকা পাবে দাশুবাবু। তবে রুস্তম এ-ও বললে—আমার ছেলে হজ করতে গেছে। তোমাকে এবার বাঁদর বম্বেতে পৌঁছে দিয়ে জাহাজে তুলে দিতে হবে, বুঝেছ? দাশুবাবু আমাকে টেলিগ্রাম করলে। বললে—কম্বলবাবু, বম্বে অবধি চল। অতটা পথ একলা যাব? কলজেটা বরাবরই মস্ত বড়ো ওর। বললে—কম্বলবাবু, সাত সিকে আমার, এক সিকে তোমার। ভেবে দেখলাম, কোথাও কিছু নেই, ছ'হাজার টাকা পাব! চলে গেলাম।

আমরাও বম্বেতে নামলাম, আর সেদিনই লাগলো যুদ্ধ। সর্বনেশে কাণ্ড। জার্মানীর সে জাহাজ আটকে ফেললো পোর্টে। পঁচিশ

হাজার বাঁদর ক্রেটের ভেতর চ্যাঁচামেচি শুরু করল। হুলুস্থূলু কাণ্ড. হৈ-হৈ ব্যাপার। নিয়ে গেলাম খাঁচাগুলো ইয়ার্ডে। তা রেল কোম্পানি বলে এক্ষুনি খালাস কর। ডকে জাহাজের খোঁজ করতে যাই—পুলিশ ত' জার্মান স্পাই বলে আমাদের ধরে নিয়ে গিয়ে থানায় রাখলে। এদিকে পঁচিশ হাজার বাঁদর খাবার চায়। তাদের চ্যাঁচামেচিতে অতিষ্ঠ হয়ে রেলওয়ের লোক এল আমাদের কাছে। রেলের বড়কর্তা আমাদের খালাস করে এনে কড়া ধমক দিল। বললে —শিগ্‌গীর বাঁদর খালাস করে নিয়ে যাও। জাহাজ কোম্পানিকে বললাম, তোমাদের মাল, তোমরা দেখ। তারা জবাব দিলে না। এদিকে বম্বের কাগজে কাগজে লেখা হলো আমরা বাঁদরের ওপর নিষ্ঠুরতা করছি। যত জৈন আর বিষ্ণুবাদী ছিলো, সবাই গাড়ি গাড়ি কলা আর টমেটো নিয়ে ইয়ার্ডে ঢুকলো। সিল্কের শাড়ি পরা মেয়েরা সত্যাগ্রহ করে শুয়ে পড়লো। এক মার্চেন্ট ত' গান্ধীজীকে জানাবে বলে শাসালে। শেষ অবধি একটা আন্দোলন বেধে গেল। পুলিশ ওদের ইয়ার্ডে ঢুকতে দেবে না। ওরা ঢুকবেই। শেষ অবধি রেলওয়ের সাহেব, পুলিশের সাহেব আমাদের সঙ্গে যুক্তি করে রাতারাতি খাঁচা খুলে বাঁদর সব সহরে ঢুকিয়ে দিলে। সহরের ইলেক্‌ট্রিক তার বেরিলীর বাঁদর কোন জন্মে দেখেনি। তারা তারের ওপর পড়ে আর দাঁত খিঁচিয়ে মরে পড়ে যায়। শহরের মাড়োয়ারীরা এসে আমাদের শাসালে, তাদের সামনে এমন করে বাঁদর মরলে তারা আমাদের আস্ত রাখবে না।

দাশুবাবুরও মহা নাকাল হলো। শেষ অবধি একটা পয়সা ত পেলই না—উপরন্তু তার করে দেশ থেকে টাকা আনিয়ে কয়েকশো ছোকরা ভাড়া করে, তাদের বাজি-পটকা কিনে দিয়ে, বাজি ফুটিয়ে ভয় দেখিয়ে দেখিয়ে বাঁদরদের শহর ছাড়া করে এদিক-ওদিক চালান করে দিলে। দাশুবাবুকে বম্বের পুলিশ ওয়ার্নিং দিলে—ভবিষ্যতে দাশুবাবু যেন বম্বে শহরে না ঢোকে। সেবার মহা লোকসান হলো

আর তাতেই দাশুবাবুর কোমর ভেঙে গেল। সে আর দাঁড়াতেই পারল না। তবে আজ অবধি আমি লোকটাকে শ্রদ্ধা করি। হ্যাঁ, পয়সা যখন ছিল, দিয়ে খেয়েছে। একলা নেয়নি। কম্বল সান্যাল আর যাই হোক, বেইমান নয়, জানলেন!

সেই রাতে মাথার কাছে ভিলাই, দুই পাশে দুর্গাপুর আর দামোদর বাঁধ আর পায়ের কাছে ফরাক্কা বাঁধ রেখে মাঝখানে শুয়ে বাদলের ঘুমের মধ্যে খালি হাজার হাজার বাঁদর-পরিবৃত দাশুবাবুর ছলছলে চোখ মনে পড়ে।

•

কম্বল সান্যাল যে কতখানি বন্ধুবৎসল, তা বোঝা যায় এক্‌জিবিশান শেষ হলে পরে। তিনি একদিন বলেন—লেখাপড়া যদি জানতেন, তাহলেও না হয় ঢুকিয়ে দিতাম সেটেলমেণ্টে।

সে লেখাপড়া জানে না, এ কথা কম্বলবাবু ভাবলেন কি করে? বাদল বলে—লিখতে পড়তে জানি ত'!

—জানেন? হাতের লেখা ভাল?

বাদল বলে—চলনসই। কিন্তু কেন, কম্বলবাবু?

কম্বল সান্যাল তার সম্পর্কে হীন ধারণার জন্য লজ্জিত হন। বলেন—না না, লিখতে পড়তে জানবেন না কেন? দাশুবাবুর বন্ধু যখন। কি জানেন? আমি ঠিক বুঝতে পারিনি। তিনি বলেন—ডিষ্ট্রীক্ট সেটেলমেণ্ট এবার তিনশো ছেলে নেবে। যত সাতকেলে পুরনো দলিল, সে সব বস্তা বোঝাই পড়ে রয়েছে। সেগুলো কপি করাবে। প্রত্যেক বছরই করায়। আপনাকে আমি ঢুকিয়ে দেব। মাসে মাসে সত্তর-পঁচাত্তরটা টাকা দেবে। যাদের যাদের ঢুকিয়ে দিই, তাদের কাছ থেকে আমি মাসে মাসে গোটাদশেক টাকা নিই। তবে আপনার কথা স্বতন্ত্র। বুঝলেন। আপনি এখানে ঢুকুন। ততদিনে গঙ্গায় জল কমতে থাকবে।

—গঙ্গায় জল কমতে থাকবে ?

কম্বল সান্যাল রহস্যময় হাসি হেসে বলেন—দেখবেন তখন ! কাজ কতরকম হয়। আর আপনাকে দেখে ত' আমার শ্রদ্ধা হচ্ছে মশাই। বাঙালীর ছেলে, এই স্বাস্থ্য, এই চেহারা—দেখলেও ভাল লাগে। কিচ্ছু ভাববেন না, আপনার পিছনে আমি আছি।

অতএব একজিবিশান ফুরোতে না ফুরোতে সেটেলমেণ্টের কাজে ঢুকে পড়ে বাদল। যতই দিন যাচ্ছে, ততই তার বাঁচতে ভালো লাগছে। এই ভালো লাগা এক অবিমিশ্র অনুভূতি নয়। পূর্ব জীবন আর তখনকার পরিচিত মানুষগুলির কথাও তার মনে হয়েছে। প্রতিমার কথা মনে হয়েছে। মনে হয়েছে, বাঁচতে কত সামান্য উপকরণ লাগে। এই ত' বাংলার একটা মফঃস্বল শহরে এসে সে ত' কাটিয়ে দিল এতোগুলো দিন। মাথার ওপরে একটা আশ্রয় লাগে, আর দুবেলা আহার। এতেই ত' সুখে থাকা যায়। যদি এই জীবনটা সে আর একবার ফিরে পেত, যদি সামনে ঐ রকম একটা শাসনের তর্জনী না থাকতো—তা হলে প্রতিমাকে নিয়ে এইরকম কোন জায়গায়, এমনি শান্ত পরিবেশে সুখে থাকতে পারতো। তার কেন যেন বিশ্বাস আছে, প্রতিমা এই সহজ, নিরলঙ্কার নিরুপকরণ জীবনের মর্য্যাদা দিতে পারতো। সে অভিযোগ করত না। সুখী হবার জন্য চাই ভালবাসবার মন। প্রতিমার ত' সে মনটা আছে।

আবার একটা নির্লিপ্তভাও এসেছে মনে। এ-ও মনে হয় যে, প্রতিমা সুখী হোক, তাকে ভুলে যাক—যদি কোনদিন মনে করে তবে যেন সে স্মৃতিতে কোন জ্বালা না থাকে।

যতদিন হিসাব করে বেঁচেছে বাদল, ততদিন জানেনি জীবন কত সুন্দর। এখন কত সময়, কাজের অবসরে পথের ধারে বড় বড় গাছগুলির নিচে বসে কেটে যায় তার। কি সুন্দর ছায়া-ঢাকা গাছ-গুলি ! তার নীচে সাঁওতাল পরিবারগুলি কেমন অস্থায়ী বাসা বেঁধেছে। গাছের গায়ে ঝুলিয়েছে হাঁড়ি, ঝুড়ি, ছোট ছেলের দড়ির

দোলনা। গাছের নীচে বসে তারা রান্না করছে, মা ছেলেকে ঘুম পাড়াচ্ছে, পুরুষরা বাঁশ চেঁছে ঝুড়ি-টুকরি বানাচ্ছে, ছোট ছেলে-মেয়েরা ফাঁদ পেতে পাখী ধরছে।

এই সব দেখবার মধ্যেও শান্তি আছে, আনন্দ আছে—সে আনন্দের স্বাদ আগে জানেনি বাদল।

সেটেলমেণ্টের অফিসে পুরনো দলিল কপি করে বাদল। সন্ধ্যা হলে কখনো গঙ্গার ধারে গিয়ে দাঁড়ায়। গঙ্গার এপার থেকে ওপারে সূর্যাস্ত শেষ অবধি দেখা যায়। একটি দিন গেল মানে তারও দিন একটি কমে গেল। এখন কিন্তু সে চিন্তায় তার দুঃখ হয় না। মনে হয়, ভালই হয়েছে। এখন মৃত্যুকে সে অনেক সহজে গ্রহণ করতে পারবে।

এই কাজে কাটে তিনমাস। ততদিনে গঙ্গার জল কমতে শুরু করেছে। কম্বল সান্যাল বলেন—এবার আপনাকে ব্যারেজের কাজে দেব। শুনুন, গঙ্গায় ত' বাঁধ পড়বে না। এখন যখন জল কমবে, তেমনি জলের দাগ মাপতে হবে। নেহাৎই অস্থায়ী কাজ। তিন-চার মাসের। কিন্তু ততদিনে আবার একটা কিছু জুটে যাবে।

বাদল বলে—আমিও ত' অস্থায়ী। জল কমে জল বাড়বে আবার জুন জুলাই-এ। তখন আমি কোথায়?

—তখন পালাবার মতলব করছেন? ওকথা ভাববেন না। এখান থেকে ভাল কাজ দেখলে আপনাকে ডকে ঢুকিয়ে নেবে ডকমাস্টার। খিদিরপুরে কাজ পেয়ে যাবেন।

বাদল একথা বলে না যে, সে আর আগামী জুন-জুলাই দেখবে না। সান্যাল বুঝতে পারবেন না। কম্বলবাবু বলেন, আপনাকে আমার এত পছন্দ হয়ে গিয়েছে যে, ইচ্ছে যাচ্ছে চিরদিনের মতো আপনার লোক করে রেখে দিই। কি করবো, নিজের বলতে কেউ নেই। আর, আর, আপনি ত' আমার স্বজাতি নন।

বাদল বলে, সে দুঃখ করে কি আর হবে বলুন? তার চেয়ে আসুন তাস খেলা যাক।

গঙ্গার জল কমতে বাদল জল মাপবার কাজে ভর্তি হয়ে যায়। নেহাৎই রোদে পোড়বার এবং জলে ভিজবার কাজ। জল নামছে, পাড়ে কাদা জমে আছে—গঙ্গার নরম কাদা—পা ডুবে যায়, সেখানে গজ-ফুট মেপে হাঁকতে হয়। বাদলের কাজ দেখে অফিসার ভারী খুশি। তিনি বলেন—ডকমাস্টার আমার নিজের লোক। আপনার মতো লোক পেলে সে এখনি নেয়। আপনি এখানে এই কাজে এলেন কেন?

—ভাসতে ভাসতে।

অফিসার বলেন—আমাদের ডকমাস্টার শুধু ভাল স্বাস্থ্য আর সবল শরীরের বাঙালী ছেলে চায়। আপনাকে একবার নিয়ে গিয়ে ফেলতে পারলে হয়। দেখলেই কাজ দেবে।

বর্ষা পড়লে গঙ্গায় যখন জল ভরে ওঠে, তখন বাদলের কাজ বন্ধ হয়ে যায়।

বাদল চলে যাবে জেনে কম্বল সান্যাল মর্মাহত হয়ে যান। বারবার বলেন—থাকুন এখানে, কাজ আমি আপনাকে আবার দেব জুটিয়ে। ভাবছেন কেন?

বাদল তাঁকে সব বলতে পারে না।

তার আর কম্বলবাবুর বিদায় গ্রহণটাও সেন্টিমেণ্টাল হয়ে যায়।

কম্বলবাবু বলেন—ভাই, যাচ্ছেন ঠিকই। তবে প্রাণটা আমার কেড়ে নিয়ে যাচ্ছেন।

শেষ অবধি এখান থেকে তাকে নিয়ে যান অফিসারটি। বলেন—কাজ নাই করলেন, লঞ্চে করে সোজা কলকাতা চলুন! চমৎকার লাগবে। ট্রেনে ত' কতই চড়েছেন। এ রকম নদী দিয়ে গিয়েছেন কখনো?

বাদল বলে—কাজ দেবেন না বলছেন কেন? ডকে যদি নিয়ে ফেলতেই পারেন, তাহলে কাজও একটা দিতে হবে।

মনে ভাবতে মন্দ লাগে না। কলকাতাতেই খিদিরপুরের ডকে সে কাজ করবে, অথচ সে কথা তার পরিচিত কেউ জানতেও পারবে না—খানিকটা মজাও লাগে।

অফিসারটি বলেন—আগে থেকে বলি। ডকের কাজে ছুটি নেবেন না। আপনার স্বাস্থ্য আছে, দুই শিফ্‌টে কাজ করবেন। ডকের কাজ মানে ত' মাল ওঠাবেন আর নামাবেন। ওভারটাইমে প্রচুর পয়সা। আর খাটতে পারে না বলে বাঙালীর ছেলেদের এত বদনাম। মনে হয়, আপনাকে দেখলে আমাদের সেন সাহেবের সে দুঃখ ঘুচবে। কি চমৎকার অফিসার দেখবেন! যেমন রাশভারী, তেমনই সহৃদয়। ভারী পছন্দ করে সবাই। আপনাকে এত কথা বলছি এই কারণে যে, কাজ করতে করতে আপনাকে মনে ধরে গেলে ওখান থেকে সরিয়ে এনে ভাল পোস্টে দিয়ে দেবেন। এ রকম উনি অনেককে করে দিয়েছেন।

কাঁচামাল, খাদ্যদ্রব্য আরো নানারকম জিনিষ লক্ষ লক্ষ টন এই পোর্ট থেকে বাইরে যাচ্ছে, বাইরে থেকে আসছে। ডকের ভেতরকার জীবনটার সঙ্গে বাইরের দুনিয়াটার যেন কোন যোগাযোগ নেই।

এখানে এসে বাদল এমন একটা জীবনের মধ্যে পড়ে যে, দিন-রাত্রির হিসেব থাকে না। বাদল যে কাজটা করে, তারও একটা নাম আছে। তবে কাজটা কুলী খাটাবার। হাজার হাজার কুলী প্রত্যহ লাইন বেঁধে মাল আনছে, ক্রেনে তুলছে—জাহাজে বোঝাই করছে। আবার ক্রেন থেকে খালাস করে যান্ত্রিক ছন্দে নিয়ে এসে বোঝাই করছে অপেক্ষমান ট্রাকে, লরীতে। এক নাগাড়ে আট ঘণ্টা দাঁড়িয়ে থাকতে হয় বাদলকে। চওড়া বুকটা ঘামে ভিজে যায়। শার্টের কলার খুলে দেয়। এক শিফটের পর ডকের ক্যান্টিনে বসেই খেয়ে নেয়। তারপর আর এক শিফট্ নেয়। ডকেরই এক পাশে তার কোয়ার্টার। সেখানে যখন পৌঁছয় রাত বারোটার, তখন সমস্ত শরীরটা ঢেলে ঘুম আসে।

অফিসার বলেন—নাগ, তুমি ছুটি নাও না কেন?

বাদল বলে—দরকার নেই।

অন্যান্য সহকারীরা বাদলকে প্রথমে সন্দেহের চোখে দেখেছিল। ভেবেছিল, এ অন্যান্যদের মতো কাজ দেখিয়ে খুশী করছে অফিসারকে। সুযোগ পেলেই সরে যাবে এখান থেকে। চলে যাবে মধ্যবিত্ত ভদ্রতার নিরাপদ আশ্রয়ে।

বাদলের মধ্যে সে রকম কোন অভিরুচি দেখা গেল না। বরঞ্চ তার সঙ্গে মেলামেশা করতে চেয়ে অফিসারই ক্ষুণ্ণ হলেন। সে স্পষ্টই বললো—কুলীমজুর খাটাই, আমি কি আপনার সঙ্গে মিশতে পারব? সে আপনার ভাল লাগবে না। আমারও অসুবিধা হবে।

বাদলের সহকারীদের জাত আলাদা—তাদের মধ্যে আদান-প্রদানের অন্য ভাষা, অন্য ব্যবহার। বাদলও তাদের সঙ্গে নোংরা হাতে কলাই করা মগে গরম চা খেল। ছুটিছাটায় তাদের সঙ্গে বসে তাসের জুয়া খেলে হেরে বা জিতে মারামারি করলো। কোনদিন বা মৌতাতের আসরে নিজেই চাটগাঁ ও নোয়াখালির মানুষদের সঙ্গে মাংসের ভাজাভুজি বানালো। আর এদের প্রয়োজনে, গলায় রুমাল বেঁধে মেয়েদের সঙ্গে ভাব করতে যাবার সময়ে, কোথাও পুলিশ কেসে বেকায়দায় পড়ে গেলে অকাতরে টাকা ধার দিল।

ইয়াসিন আর আকবর, সিতারী আর অ্যালবার্ট সবাই একসঙ্গে রায় দিল—হ্যাঁ, বাবু হতে হয় তো বাদলবাবুর মতো। এমন কলিজা আর কারু হয় না।

ইয়াসিন, যে আট বছর বয়স থেকে তার নিজের দেশ চাটগাঁ ছেড়েছে—যে জাহাজে জাহাজে কম করে চল্লিশবার বিলেত গিয়েছে আর এসেছে—চারটে বন্দরে, দুনিয়ার চারটে জায়গায় যার বৌ আছে—এবং কয় বছর আগে এডেনের বন্দরে এক খুনের মামলায় জড়িয়ে যে এখন ভাল ছেলে হয়ে এখানে কাজ করছে, সেই ইয়াসিন প্রায়ই বলে—বাদলবাবু, কলিজাটা কোথায় পেলে?

—মাটিতে চিৎ হয়ে শুয়েছিলাম, খোদা ওপর থেকে টুপ করে ফেলে দিলো, বুকে ধরে নিলাম।

ইয়াসিন তাকে বলে—এখানে আর কি জীবন? চল আমার সঙ্গে এডেন, কায়রো, ডার্বান, কেপটাউন—তোমাকে লাইফ দেখাব। কি হোটেল, আর কি সব মেয়ে! বাদলবাবু, যদি সাতটা সমুদ্রের জল না খেলে, আর মার্সাই, লিস্‌বন আর কাসাব্লাঙ্কার পোর্টে ফুর্তি না করলে, তবে আর কি করলে? জীবনটাই তোমার আধখানা রয়ে গেল।

ইয়াসিন এক একদিন বলে—কিছু টাকা জমিয়ে নাও—আমারও আছে কিছু টাকা—চল তুমি আমি বার্সিলোনা চলে যাই।

—তারপর আমাকে ছুরি মেরে ফেলে দাও আর কি মাঝ দরিয়ায়!

জিভ কাটে ইয়াসিন। বলে—এই কথা বলছো! কেন, সেই প্রথম তাসের আড্ডার দিনই তোমার সঙ্গে আমরা ছুরি ক্রস্‌ করে নিলাম না? Sea man, bad man, but not বেইমান। জানলে? এই কথাটা তুমি মনে রেখ।

ডকে গোলমাল লেগেই থাকে। কাজ নিয়ে গোলমাল, বাট্টা দেবার সময় গোলমাল, অসুস্থ হলে ছুটি নিয়ে গোলমাল। বাদল বিচক্ষণের মতো তাদের হয়ে কথা বলে—মীমাংসা করে দেয়। অ্যালবার্ট বলে—তুমি বাদলবাবু, তুমি হচ্ছ সসেজ কাটবার ছুরি, এদিকেও ধার, ওদিকেও ধার। দুদিকেই ঢুকে গিয়েছ একেবারে মনের ভেতরে।

বাদল হাসে। এদের সঙ্গে মিশে সে যে শুধু বাঁচবার স্বাদ, জীবনের স্বাদ পাচ্ছে তাই নয়, নিজেকে সে একেবারে ভুলতে পেরেছে। নিজের কথা আর তার মনে পড়ে না।

আমেরিকা থেকে গম এসেছিলো কয়েক হাজার টন। নামাবার সময়ে বিপত্তি ঘটলো। ক্রেনের কি একটা মেরামতের কথা নিয়ে

কয়েকদিন ধরেই কুলীরা হাঙ্গামা করছিল। ইয়াসিন বলছিলো—
—একদিন এবার হবে একটা এ্যাক্সিডেণ্ট বাদলবাবু, তুমি বল না কেন ইঞ্জিনীয়ার সাহেবকে ?

গোলমালটা হলো শেষ শিফ্‌টে। রাত তখন এগারোটা হবে। ক্রেন ছিঁড়ে বস্তা পড়লো—প্ল্যাটফর্ম কেঁপে উঠলো, আর বাদল অতর্কিত এই বিপদের জন্যে প্রস্তুত ছিল না বলে—কুলী দুজনকে নিচে ফেলে যন্ত্রের খাঁচাটা ওপর থেকে আছড়ে পড়লো তার পায়ের ওপর।

তারপর হৈ চৈ, গোলমাল, অফিসাররা ছুটে এলেন। আলো জ্বলে উঠলো আশেপাশে—বাদল অচৈতন্য হয়নি, তবে মনে হলো মাথা থেকে পা পর্যন্ত যন্ত্রণার অনুভূতিটা গরম হয়ে গলে গলে নামছে। বাদল বুঝলো—রক্ত পড়ছে।

কপালে কয়টা আর পায়ে কয়টা সেলাই নিয়ে হাসপাতালে পড়ে রইলো বাদল কয়দিন। বন্ধুরা সমবেদনা জানিয়ে বললো—ষাঁড়ের মতো গর্দান তোমার বাদলবাবু, নইলে ওই দত্তবাবুর ক্রেন তোমার মাথাটি নিয়ে নিত।

হাসপাতাল থেকে সে ছাড়া পেতে সেন সাহেব এলেন। বললেন—এবার আমাদের ডাক্তারের কাছে সার্টিফিকেট লিখে ছুটি করিয়ে নিন। কোথাও যাবার না থাকে হোটেলে গিয়ে না হয় থেকে আসুন পনেরো দিন। ছুটি আপনি এমনি পাবেন। কাজ থাকবে—ভাবছেন কেন ?

অগত্যা ছুটির সার্টিফিকেট লেখাতে ডাক্তারের কোয়ার্টারে গেল বাদল। নতুন কোয়ার্টার। সামনে ডাক্তারের বসবার ঘর। কাঁচের ভারী পাল্লা ঠেলে ঢুকলো বাদল।

বললো—আমার স্যার সার্টিফিকেটের ব্যাপার। তাড়াতাড়ি দেবেন ত' !

—নাম।

বলে ডাক্তার মুখ তুলতে, ঘর ভর্তি লোকজন, অপেক্ষমান আরো খালাসী, সারেং, কুলী সবাইকে টপকে—টেবিলটা উল্টে ফেলে বাদল ডাক্তারের ওপর গিয়ে পড়লো। বললো—হতভাগা, তুমি?

হিমাদ্রি তাকে ছাড়াতে পারে না। অতিকষ্টে দম নিয়ে, সে চেয়ে রইলো; যেন ভূত দেখেছে। বললো—বাদল!

—হিমাদ্রি!

—বাদল!

দুজনে দুজনকে আবার জাপটালো। হিমাদ্রি বললো—মরে গেলাম। ছাড়ো, ছাড়ো। ইস্, কি শরীরই বানিয়েছ।

বাদল তখন ডেস্ক ক্যালেণ্ডারটা দেখল। দেখে চোখ বুজল। আবার চাইল। না। ভুল নেই কোন। লাল অক্ষরে মে মাসের তিন তারিখ দিব্যি জ্বল্‌জ্বল্ করছে। সে ষাঁড়ের মতোই চেঁচিয়ে উঠলো—তবে যে আমার এপ্রিল মাসে মরবার কথা ছিল?

হিমাদ্রি বললো—বাদল শান্ত হও, বলছি।

—শান্ত হবো? রাস্কেল, ইডিয়ট, তুমি যে বলেছিলে?

হিমাদ্রি বললো—বলতে দেবে ত'? শোন বাদল, ওটা একটা চূড়ান্ত ভুল হয়েছিল।

—ভুল হয়েছিল?

বাদল এবার কাঁপতে শুরু করলো। বললো—ভুল মানে?

—ডাক্তার দেশমুখ একটি Hoax! ওঁর সব থিওরী বাতিল হয়ে গিয়েছে! আসলে তোমাকে ধরেছিলো জেলিফিশে। জেলিফিশ ধরলে ওরকম হয়। তখন যদি কোনো হুলিয়া দেখতো, সেই

ত পারতো।

বাদলের মুখ রক্তের চাপে কালো হয়ে গেল। সে শক্ত পাঞ্জায় হিমাদ্রির হাত চেপে ধরলো, বিকৃত গলায় বললো—তার মানে?

—তার মানে তুমি রেডিও-অ্যাকটিভ নও। ওটা একটু ভুল। এ রকম ভুল অবশ্য···আর তাতে আমারও একটু হাত ছিল বৈকি!

প্রতিমার যে রকম মন হয়েছিল—তোমাকে একটু মানুষ করা দরকার, তাও আমার মনে হয়েছিল। আর রেডিও-অ্যাকটিভের ঐ থিওরীটাই ত' ভুল। সবই তুমি জানতে পারতে—তবে তুমি সেই কোথায় নিরুদ্দেশ হলে—তোমার নামে কাগজে বিজ্ঞাপন অবধি দিয়েছিলাম, দেখনি ?

বাদল তার হাত চেপে ধরে বলে—তুমি আমাকে ধাপ্পা দিয়েছ এতদিন ধরে ?

হিমাদ্রি কাতর শব্দ করে। বলে—বাদল, হাতটা আমার ভেঙে গেল।

—প্রতিমা কোথায় ?

বাদল এবার প্রায় গর্জন করে উঠলো। যন্ত্রণায় হিমাদ্রির চোখে জল এসে গেল। বললো—কোথায় আবার, ওপরেই আছে। তিনমাস ধরেই আছে। কিন্তু বাদল···

তিনমাস ধরে প্রতিমা এখানে আছে! আর এই ডকে মাত্র আধমাইল দূরে বাদল এই তিনমাস কাটিয়েছে ? বাদল হিমাদ্রিকে এক ধাক্কায় ফেলে দেয়। প্রতিমা! প্রতিমা! —বলে ডাকতে ডাকতে সামনের দেয়ালে ধাক্কা খায়। দরজা নেই। সে টক্কর খেয়ে মাতালের মতো ঘুরে গিয়ে সামনের লন দিয়ে ছোটে। দরজা ঠেলে ঢুকে, সিঁড়ি দিয়ে ডাকতে ডাকতে ওঠে ওপরে।

প্রতিমা বসে ছিলো, সামনে আরো কেউ ছিলো, কোনদিকে তাকায় না বাদল। প্রতিমাকে জড়িয়ে ধরে। প্রতিমা, আমি এসেছি—এ ছাড়া আর কিছু সে বলতে পারে না। প্রতিমাকে একবার জড়ায়, একবার একটু দূরে সরিয়ে দেখে—আবার তাকে জড়িয়ে বাদল শুধু বলে—প্রতিমা !

প্রতিমা আশ্চর্য হয়ে হেসে, তারপরে কেঁদে ফেলে।

বাদল বলে—কেঁদ না প্রতিমা। হিমাদ্রি একটা ইডিয়ট। কিন্তু তুমি প্রতিমা—বাদলের যেন বিশ্বাস হতে চায় না।

এতক্ষণে চোখে পড়ে মোটা সুপ্রিয়কে। বাদল প্রতিমাকে ছেড়ে এবার তাকে তাড়া করে। বলে—আবার এসেছ তুমি? বলেছিলাম না তোমাকে? বলিনি যে, প্রতিমার দিকে তাকাবে না?

সুপ্রিয় বলে—এই ক্ষমা চাইছি বাদল।

—ক্ষমা চাইছ? বেরোও, বেরিয়ে যাও।

সুপ্রিয়কে ঠেলা দিয়ে বের করে দিয়ে বাদল বুক ফুলিয়ে প্রতিমার সামনে দাঁড়ায়। বলে—ঐ ইডিয়টটা তোমাকে বিয়ে করতে চেয়েছিল?

প্রতিমা কথা বলতে পারে না।

বাদল বলে—প্রতিমা, আমি এসেছি। এখনো তুমি কাঁদবে?

প্রতিমা কাঁদতে চায় না. তবু কাঁদে! কথা কইতে চায়, কথা কইতে পারে না। অনেকক্ষণ পরে নিজেকে সামলে বলে—কেন এমন করে নিরুদ্দেশ হয়ে গিয়েছিলে? তোমাকে আমি কম খুঁজেছি?

বাদল এবার হাসতে শুরু করে। এত হাসে যে, প্রতিমাও এবার চোখের জলের ভেতর দিয়েই হাসে। তারাপর বাদল বলে—এবার তুমি কিন্তু আমাকে আর যেতে দিও না। বুঝলে?

প্রতিমা মাথা নাড়ে।

কিছুক্ষণ বাদে, বাদলের বুকের কাছে ফিসফিস করে প্রতিমা বলে—তুমি কিন্তু আগে একবারও বলনি যে, প্রতিমা, আমি তোমাকে ভালবাসি। যদি বলতে, তাহলে কি যেতে দিতাম?

—বলিনি বুঝি? কি আশ্চর্য।

নিজেকে ছাড়িয়ে বাদল এবার সোজা হয়ে দাঁড়ায়। চুলটা আঙুল দিয়ে ঠিক করে নিয়ে, শার্টের বোতাম আটকে, নতজানু হয়ে বলে—প্রতিমা, আমি তোমাকে ভালবাসি। আমি তোমার কাছে বিয়ের প্রস্তাব করছি। তুমি রাজী আছ?

প্রতিমাও গম্ভীর হয়ে যায়। বলে—হ্যাঁ।

সুপ্রিয় পেছন থেকে বলে—আমি এ প্রস্তাব সানন্দে সমর্থন করছি।

বাদল এবার হাসে। বলে—হিমাদ্রি কোথায় ?

—তার হাত মচকে গিয়েছে। সে লোশন লাগাচ্ছে।

প্রতিমা বলে—দাদার কি হলো ?

বাদল বলে—কিছু না। সুপ্রিয়, তুমি গিয়ে হিমাদ্রিকে দেখ। শোন প্রতিমা, এদিকে এস, আমার এইখানে ভীষণ ব্যথা—তোমাকে আগে বলিনি।

—কোথায় ?

বাদল বলে—কাছে এস, নইলে দেখতে পাবে না। আর শোন, এখন কোন কথা বলো না, চুপ করে থাকো, বুঝলে ?

—কিন্তু—

—কাছে এসো, চুপ করে থাকো, তাহলেই বুঝতে পারবে।

প্রতিমা এতটুকু অবাধ্যতা করে না।

---

গ্যাসপোস্টটার বাঁ দিকে শিরীষ গাছটার গায়ে হেলান দিয়ে শিউলী দাঁড়িয়েছিল। রাত বাড়ছিল। রাস্তা দিয়ে পাহারাঅলাটা আর হাঁটছে না। নেপালী গার্ডটা লাঠি ঠুকে ঠুকে চলে গেছে। ওপাশে লাল বাড়ীটার ছাদের ওপর থেকে উঁকি মেরে চাঁদ শিউলীকে দেখছিল।

অপেক্ষার ভংগীতে একটা মানুষ-পুতুল। বুকটা একটু একটু ফুলে উঠেছে। চোখ দিয়ে জল গড়াচ্ছে। নইলে মনে করা চলতো কোন খামখেয়ালী শিল্পী একটি অপেক্ষারত নারীমূর্তির পুতুল তৈরী করে দাঁড় করিয়ে রেখেছে।

শিউলী হাতের পুঁটলিটা অনুভব করলো।

অনিল বলেছিল—রাত একটার সময়ে তুমি ঐ শিরীষ গাছটার কাছে দাঁড়িও। আমি আমার বন্ধুর গাড়ী নিয়ে আসব। আমার বন্ধুকে এ পাড়ায় সবাই চেনে। তার গাড়ী দেখলে কেউ সন্দেহ করবে না। আজকের রাতটা আমরা তার বাড়ীতেই থাকব। কাল আমাদের বিয়ে হবে। রেজিস্ট্রারের সামনে। তারপর চলে যাব পাইকপাড়া। তোমার বয়স উনিশ পুরে গেছে। যদি পুলিশে কোন হাংগামা করে, কিছুই করতে পারবে না। রেজিস্ট্রারের সামনে বিয়ে হবার অনেক সুবিধে, বুঝেছ।

শিউলী রাত একটার সময় থেকে তাই দাঁড়িয়ে আছে। তার অভিভাবক স্ত্রীলোকটিকে ভুলিয়ে ঘুম পাড়াতে তার কম কষ্ট হয়নি। হরিদাসী যখন ঘুমিয়ে পড়লো, তখনো শিউলী বসে ছিল। তারপর, রাত যখন বারোটা বাজল, তখন সে কাপড়চোপড়গুলো গুছিয়ে নিল। কানে দুটো ফুল আর আঙুলে আংটি ছাড়া আর কোন গয়না তার ছিল না। এই গয়নাগুলো নেবার সময়ে তার একথা মনে হয়েছিল,

হরিদাসী উঠে চ্যাঁচামেচি করতে পারে। আবার এ কথাও সে ভেবেছিল, সে মাসের পর মাস রায়েদের বাড়ীতে কাজ করে যে টাকা পেয়েছে, সবই হরিদাসীকে এনে দিয়েছে। তাই, এই গয়নায় তারও অধিকার আছে।

অনিল বলেছিল, বিয়ের পর তাকে চুড়ি এবং হার দেবে। সে অনিলের প্রত্যেকটি কথা বিশ্বাস করেছে। এখন অনিল আসবার সময়টা পেরিয়ে যাবার অনেক বাদেও অনিলের কথাগুলো তার কানে বাজছিল। সে প্রত্যেকটি কথা যেন শুনতে পাচ্ছিল। অনিলের গলাটা খুব সাধারণ। কিন্তু কথা বলবার ভঙ্গীতে বিশিষ্টতা আছে। আস্তে, আদর করে, মিষ্টি মিষ্টি কথা অনিল বলতে পারে।

যেমন, তার মনে পড়লো—

—শিউলী, তোমাকে আমি একটা সম্মানের জীবন দেব। জানি, এদের বাড়ী ছেড়ে গেলে আমাদের কিছুদিন অসুবিধে হবে। কিন্তু আমি চালিয়ে নিতে পারব। এই কলকাতা শহরে, ইচ্ছে থাকলে, চেষ্টা থাকলে একটা কাজ জুটিয়ে নেওয়া এমন কিছু নয়।

—তোমার জাত কি, কোথায় তোমার জন্ম, সে সব প্রশ্ন আমাকে এতটুকু পীড়িত করে না। আমি বিশ্বাস করি তুমি খুব পবিত্র। খুব সাদা মানুষ। আমি আর তুমি সুখী হতে পারব।

—আমরা সুখী হতে পারব। কেন না, যারা সাদাসিধে সাধারণ মানুষ, যাদের চাহিদা কম, তারাই সুখী হতে পারে। যাদের চাহিদা বেশী, যারা অনেক কিছু চায়, তাদের পক্ষে সুখী হওয়া খুব মুস্কিল। তুমি নয়নকে দেখেছ। নয়ন আজ ছোটমামার বিরুদ্ধে অভিযোগ করে—ছোটমামা তার সম্পর্কে অবিচার করেছে। এ কথা সত্যি। তবু ঐ নয়ন, অন্য কোথাও গেলেও সুখী হতে পারত না। ওর জ্বালা, ওর ক্ষোভ ওকে নিশ্চয়ই অস্থির করে তুলত।

—আমি তোমাকে সুখী করব। আর, এই সংসারে ছোট থেকে বড় হয়ে আমি যে নোংরামি, লোভ, ইতরতা দেখেছি, তাতে টাকা-

পয়সার ওপর আমার বিতৃষ্ণা হয়ে গেছে। অনেক টাকা-পয়সা ছাড়াই আমি সুখী হতে পারব।

—শিউলী, আমাদের জীবনটা কেমন হবে, সে কথা কি তুমি কখনো ভাব?

শিউলী ভেবেছে। সে সংসারে একখানা ঘরে তাদের খাট, বিছানা, বাসনপত্র থাকবে। সে সংসারে একজন পরিশ্রম করবে বাইরে, একজন ঘরে। খুব সামান্য সম্বল নিয়েই সেখানে সুখী হওয়া চলবে।

রাতের রাস্তাটাকে চম্‌কে দিয়ে একটা গাড়ী ছুটে গেল। শিউলী সোজা হয়ে দাঁড়াল। অদ্ভুত চেহারা নিয়ে চাঁদটা ওপরে উঠেছে। অনিল এল না।

অনিল এল না। অনিল আমাকে ঠকাল।

শিউলী ঘরের দিকে পা বাড়াল।

বন্যা নয়, জীবনের ঢেউ-ই শিউলীকে ভাসিয়ে এনে ফেলেছিল হরিদাসীর কাছে।

হরিদাসী বলে, সে তীর্থে গিয়েছিল। কলেরায় মরা মা-র কোলে একটা ছোট মেয়েকে দেখে তার মায়া হয়, তাই সে তাকে কুড়িয়ে নিয়ে আসে।

এর চেয়ে বেশী কৈফিয়ৎ কারুকে দেওয়া সে প্রয়োজন মনে করেনি। কেউ তার কাছে জানতেও চায়নি। অন্ততঃ এ কথা কেউ বলেনি, এই রকম রং ও চেহারার মেয়েকে সাগরতীর্থে কুড়িয়ে পাওয়া যায় না।

হরিদাসী নার্সিং হোম-এর ঝি ছিল। লেডি ডাক্তারটির নার্সিং হোমে যারা আসত, তারা সবাই শিশুকে নিয়ে ফিরতে চাইত না। অথবা, কিছু টাকার সঙ্গে সেই অবাঞ্ছিত শিশুর ভারও নার্সিং হোমকে

দিয়ে তারা সরে যেত। হরিদাসী-ই এইসব গল্প করেছে পাড়ার লোকের কাছে।

শিউলীকে তেমনি করেই কেউ ফেলে গিয়েছিল কিনা এ প্রশ্ন অনেকের মনে জেগেছে।

অথচ, হরিদাসী সত্যি কথাই বলেছিল।

কালো পাড়ের ধব্‌ধবে সাদা শাড়ী-ব্লাউস পরে লেডি ডাক্তার-এর নার্সিং হোমে আয়াগিরি করলেও হরিদাসী মনে মনে অত্যন্ত গেঁয়ো এবং ধর্মবিশ্বাসী ছিল।

ডক্টর মিসেস দত্ত তাকে বলতেন, হাতে মাদুলি বেঁধ না। বোন মরেছে বলে ভূতের ভয়ে কোমরে লোহার জাঁতি বেঁধে ঘুর না। হরিদাসী তাঁর কথা শুনত না।

একবার বোনঝির সঙ্গে সাগরসঙ্গমের মেলায় যাবার শখ হলো তার।

বাস থেকে নেমে ক্যাম্পের দিকে এগোতে এগোতে সে ঐ সুন্দর সুবেশ ছেলে মেয়ে ও বাচ্চাটিকে লক্ষ্য করেছিল।

তার অভিজ্ঞ চোখে বুঝে নিতে দেরী হয়নি যে, এদের মধ্যে একটা দ্বন্দ্ব চলেছে।

সে মেয়েটির কথা শুনেছিল। মেয়েটি বলছিল—হ্যাঁ। তোমাকে আমি জানি। তুমি একে মেরে ফেলতেই চাও। নইলে রাঁচি থেকে পাটনা, পাটনা থেকে কলকাতা, এ রকম পাগলের মতো ঘুরে বেড়াবার কি অর্থ হয় বুঝিয়ে দিতে পার? আমি কি জানি না, এখন তোমার জামসেদপুর ফিরে যাবার সাহস নেই? আমি কি জানি না, আমাকে বিয়ে করতে তুমি ভয় পাচ্ছ?

—বাজে কথা বলো না জয়া।

—আমি বাজে কথা বলি না কুমার। আমি তোমাকে মুক্তি দিতে চাই। তুমি এখনি, এই মুহূর্তে আমাদের ছেড়ে চলে যেতে পার। যতদূরে যেতে চাও, যাও। জামসেদপুরেও যেতে পার।

আমি সেখানে কোনদিন যাব না। তোমাকে কেউ কিছু বলবে না। তুমি কি জান না, আমাদের সমাজে পুরুষদের কোন দোষ নেই?

এই সব কথা কাটাকাটি করতে করতে তারা নদীর ধারে গিয়ে দাঁড়িয়েছিল। মেয়েদের সর্বনাশের কিনারায় এনে পুরুষরা কেমন করে সরে যায়, সে দৃশ্য নার্সিং হোমে হরিদাসী অনেকবার দেখেছে। মানুষের দুঃখ, যন্ত্রণা, এমন কি মৃত্যুও তাকে আর তেমন করে বিচলিত করে না। সে ভাবছিল, এবার নাটকীয় কিছু একটা হবে। ঐ মেয়েটি জলে ঝাঁপ দেবে। ঐ জল অগভীর। ওরা ডুববে না। ওরা জল মেখে, বালি মেখে কেমন করে নাকাল হয়ে ফিরে আসবে সে কথা ভাবতে হরিদাসীর হাসি পাচ্ছিল।

সে সব কিছুই হলো না।

অনেকক্ষণ দাঁড়িয়ে থেকে, অনেক কথা বলে তারা দু'জন ফিরে এসেছিল। নিজেদের তাঁবুতে গিয়ে ঢুকেছিল। হরিদাসীর এ কথাও মনে আছে, পুরুষটি একটা কেটলী হাতে গরম দুধের খোঁজে বেরিয়েছিল। আর, অনেকক্ষণ বাদে, মেয়েটার কান্না সহ্য করতে না পেরে নিজের স্পিরিট স্টোভ আর দুধের প্যানটা নিয়ে ও তাঁবুতে উঠে গিয়েছিল।

মেয়েটি তাকে সুন্দর মার্জিত ভাষায় ধন্যবাদ দিয়েছিল। পুরুষটি যখন দুধ নিয়ে ফিরে এল, তখন ছোট তিনমাসের শিশুটি দুধ খেয়ে শান্ত হয়েছে।

মেয়েটি উচ্ছ্বসিত হয়ে বলেছিল,

—জান, ওঁর তাঁবু ঐখানেই। উনিও আমাদের মতো লোকজনের ভীড়, ঠেলাঠেলি সহ্য করতে পারেন না। তাই তাঁবু নিয়েছেন। আমি বলেছি, বেবি বেশী কাঁদলে ওঁকে ডাকব। উনি একজন ট্রেইণ্ড্ নার্স।

ছেলেটি নমস্কার করেছিল।

ভদ্রপোশাক পরা মানুষ তাকে 'আপনি' বলে ডাকলে অভিভূত হয়ে যাবার মতো লোক হরিদাসী নয়। এই সব মেয়ে-ই নার্সিং হোমে

তাকে 'আয়া' বলে ডাকে এবং গরম জলের ব্যাগ, খাবার জল, চা, এই সবের জন্য ব্যতিব্যস্ত করে।

সকালবেলা সে মানব চরিত্রের আর একটা দিক দেখেছিল। পাঁচখানা একশো টাকার নোট আর মেয়েটিকে তার কাছে রেখে ওরা পালিয়েছে। ওর তাঁবুতে, ওর বিছানায় ঘুমন্ত শিশুটিকে দেখেই তার সন্দেহ হয়েছিল। সে মেয়েটির মুখের দিকে তাকিয়ে ভেবেছিল, কাল রাতে যে মা, বাচ্চাকে নিয়ে পুরুষটিকে ত্যাগ করে স্বাধীন জীবনের কথা ঘোষণা করছিল, সেই মা-ই রাতারাতি তার মন বদলিয়েছে। একটা শিশুর দুর্বল দুখানা হাতের চেয়ে ঐ পুরুষটির আশ্রয় তার কাছে বেশী নিরাপদ মনে হয়েছে। যাবার সময়ে মা কেঁদেছে কি না, দুর্বল হয়েছে কিনা, সে সব চিন্তাকে হরিদাসী আমল দেয়নি। সে মেয়েটিকে তুলে নিয়েছিল।

॥ ২ ॥

শিউলীকে মানুষ করবার সময়ে হরিদাসী বেশী স্নেহ-মমতা খরচ করেনি।

তাকে সে খাইয়েছে, পরিয়েছে, মানুষ করেছে। সঙ্গে সঙ্গে এও বুঝতে দিয়েছে, তাদের দুজনের মধ্যে একটা দূরত্ব আছে।

সত্যি পরিচয়টা শিউলী কোন্‌দিন পাড়া-প্রতিবেশীর কাছেই জানতে পেরেছে।

শিউলীর বয়স দশ বছর হবার পর হরিদাসী নার্সিং হোমের চাকরীটা হারিয়েছিল।

তখন ছেলে মানুষ করবার ঝি হিসেবে সে এবাড়ী-ওবাড়ীতে চাকরী পেয়েছে।

শিউলীকে খুব কড়া নজরে রেখেছে। বলেছে—তোমার সঙ্গে সকলেই ঘনিষ্ঠ হতে চাইবে। ওরা জানে আমার টাকা আছে। ওরা

জানে আমার যা কিছু, সব তুমিই পাবে। কিন্তু তাই বলে তুমি যেন নিজেকে খেলো ক'রো না। যারা নিজেদের দাম বোঝে না, তারা দাম পায় না।

তারা কি পায়?

কর্পোরেশনের ইস্কুলে অল্পদিন পড়া শিউলী সে সব কথা বোঝে না। তার কেমন যেন মনে হয়, ঐ সব ঘর-সংসারে সুখ আছে! ওবাড়ী-এবাড়ীর বৌদের মতো জানালা ধরে স্বামীর জন্যে অপেক্ষা করার নামই সুখ।

শিউলীর বয়স বাড়ে।

পাড়ার মধ্যে যাদের পয়সা আছে, সেই মোহন মিত্তিরের ছেলে সুবল শিউলীকে বিয়ে করতে চেয়েছিল।

একদিন ঘরে ঢুকে হাত চেপে ধরেছিল। বলেছিল—আমাকে বিয়ে করবি। আমার মা হরিদাসীকে বলবে।

শিউলীর কথাগুলো শুনতে খুব ভালো লেগেছিল। কিন্তু হরিদাসী সে কথা কানে নেয়নি।

সে বলেছিল—আমি ওকে সুখে রাখব। সুখের ঘরে দেব।

হরিদাসী যে সুখের কথা ভেবেছিল, সে ঘর-সংসারের সুখ নয়।

সে ভেবেছিল, শিউলীকে মাসীর কাছে নিয়ে যাবে।

মাসীর কাছে বড় বড় মানুষের খোঁজ-খবর আছে। সে সিনেমার দু'একজন সুপ্রতিষ্ঠিত মেয়েকে প্রথম এ লাইনে এনেছিল।

মাসী এখনো সিনেমায় এক্সট্রা মেয়েদের কাজ দেয়।

শিউলীকে সে এমন কোন মানুষের কাছে দেবে, যে শিউলীকে টাকা-পয়সা লিখে দেবে, আর হরিদাসীর ভবিষ্যৎ জীবনটাও অনেক নিশ্চিন্ত হবে।

